শুধু এই পালঙে ব'সে থাকবে। তোমাকে সংসার দেখতে হবে না। দেখবার বহু লোক আছে।

—তা তো জানি যে গণ্ডায় গণ্ডায় লোক আছে আপনাদের বাড়ীতে। খেয়ে, ঘুমিয়ে আর ব'সে ব'সে দিন কাটাচ্ছে। তবুও বৌ-ঝিয়ের কাজই হ'ল গেরস্থ দেখা।

কৃষ্ণকিশোর কথার স্বর পরিবর্ত্তিত করলেন। বললেন,—তুমি যেন বৌ এক ধরণের! একটা কথা ব'লেছি, তার জন্যে তুমি যে কেমন করছো!

নিরুত্তর থাকলো রাজো! কেন কে জানে দর-দর বেগে অশ্রুপাত করতে থাকলো। ফুঁপিয়ে ফুঁপিয়ে কান্না।

চোখে জল দেখলে যেন থাকতে পারেন না কৃষ্ণকিশোর।

বৌকে বেঁধে ফেললেন বাহু-বন্ধনে। চিবুক ধ'রে বৌয়ের মুখটি তুললেন। বললেন,—রাগ কর' কেন? তুমি যদি কথায়-কথায় রাগারাগি কর' আমি তো নাচার। আমার আর কে আছে বল'?

কোন কথার জবাব দেয় না রাজো।

আঁচলে চোখের জল মোছে। ফুঁপিয়ে ফুঁপিয়ে ওঠে থেকে থেকে।

কৃষ্ণকিশোর হাসির রেশ টেনে কি খেয়ালে কে জানে বললেন,—জানো বৌ, একটা বেড়ালের বিয়ে দিচ্ছি।

কথাটি শুনে যেন আপাদমস্তক জলতে থাকলো রাজেশ্বরীর। তবুও সে বললে,—কোথাকার বেড়াল? কার বেড়াল? আমি তো জানি না?

কৃষ্ণকিশোর বললেন,—সে আর তোমার শুনে কাজ নেই। কার বেড়াল তা আর জিজ্ঞেস ক'র না।

রাজেশ্বরী বেশ বুঝতে পারে, স্বামীর কথার কোথায় যেন বেশ একটু রহস্য লুক্কায়িত হয়ে আছে। বৌ বললে,—বেড়ালের বিয়ে দিচ্ছেন, কার বেড়াল, কোথাকার বেড়াল যদি না বলেন তবে আর বললেন কেন কথাটা?

হেসে ফেললেন কৃষ্ণকিশোর। এ কি করছেন বুঝতে পারছেন না তি
নিজেই। সব কথা ফাঁস ক'রে দিচ্ছেন তিনি নিজেই।

—বলছি গো বলছি। তুমি যে দেখছি ঘোড়ায় জিন দিয়ে কথা বলছো
কৃষ্ণকিশোর কথা বলেন বাহুপাশ দৃঢ় করতে-করতে।

—কত কাজ বাকী এখনও! আপনি খাবেন, বাড়ীর লোকজন খাবে
কাজ শেষ হ'তে অনেক দেরী এখনও। বিনিয়ে-বিনিয়ে কথা বলে
রাজেশ্বরী। চিবিয়ে-চিবিয়ে।

—আর তুমি? তুমি খাবে না?

—না, আমার আর খেতে ইচ্ছে নেই।

—কেন?

—কেন? কথার মাঝে হাসলো রাজেশ্বরী। দুঃখের হাসি। বলবে
—আমার জন্তে ভাবছেন কেন? আমি তো কত খেলাম বাড়ি
ফিরতেই।

—কখন? কে আবার তোমাকে খাওয়ালে?

—আপনিই তো খাওয়ালেন? পেট আমার ভর্ত্তি হয়ে গেছে। আ
খেতে ইচ্ছে নেই।

ভাবনায় আকুল হয়ে পড়লেন কৃষ্ণকিশোর। ভাবলেন, কখন আবা
তিনি খাওয়ালেন। কি খাওয়ালেন! বললেন,—আমি আবার কখ
খাইয়েছি! কৈ, না তো। আমার তো মনে পড়ছে না।

—মনে নেই আপনার? নেশা করলে মানুষের কিছু মনে থাকে না
আপনি নেশা করেছেন কি না! রাজেশ্বরী কথা বলে বেপরোয়ার মত
ভয়লেশহীন কণ্ঠে।

কৃষ্ণকিশোর কথাগুলি শুনে ক্ষুব্ধ হ'লেন যেন কিঞ্চিৎ। খানিক নীর
থেকে বললেন,—কে বললে যে আমি নেশা করেছি? কথা বলতে বলতে
বাহুবন্ধন শিথিল করলেন। বললেন,—বেড়াল আমার মেয়ে-মানুষের, বু

য়েছি। খরচি হাজার পঁচিশেক টাকা। মানুষের বিয়েতেও চট
'রে ত টাকা রে না!

—কেন? রাজেশ্বরী। দুঃখের জ্বালায় জ্বলতে জ্বলতে বললে,—
র ঠাগ্‌মার লাখ খানেক টাকা খরচা ক'রেছে একটা আহাম্মুখ
র বিয়েতে

সজোরে বাবেষ্টন থেকে মুক্ত হয়ে গেল রাজেশ্বরী। ঘৃণা ফুটে
লা তার মুচোখের দৃষ্টিতে ফুটলো অবজ্ঞা।

—কবে তিনি বাঁদরের বিয়ে দিলেন। জানি না তো আমি?
কানও তো ব বললেন কৃষ্ণকিশোর অদম্য কৌতূহলে।

—কেন আরই তো বিয়ে দিয়েছেন লাখ টাকা খরচা ক'রে।
শ্বরী কল দীপ্ত কণ্ঠে। বেপরোয়ার মত।

—তো হ'লে বিয়ে হয়েছে একটা বাঁদরের সঙ্গে? আমি তা
ল—কথা থে থেমে গেলেন কৃষ্ণকিশোর।

—নিশদর তো ছার। তার চেয়েও যদি—

—মুখ কথা বলবে তুমি। বললেন কৃষ্ণকিশোর ক্রুদ্ধ স্বরে।—
মি ভুলে যে কার সঙ্গে তুমি কথা ব'লছো?

—উমি তো আর মদ খাইনি যে বাজে কথা বলবো। আমি ঠিকই
লছি। বলতে বলতে ঘর থেকে বেরিয়ে যেতে উদ্যোগী হয় রাজেশ্বরী।
ক্রুরে কথা বলেন কৃষ্ণকিশোর। বলেন,—যাচ্ছো কোথা?
আমি যতক্ষণ না আসছি ততক্ষণ এক ভাবে দাঁড়িয়ে থাকবে।
ভবে কথা বললে তার শাস্তিভোগ করতে হয়।

কথা বলতে বলতে ঘর থেকে বেরিয়ে গেলেন কৃষ্ণকিশোর। দ্রুতপদে।
রাজেশ্বরী দাঁড়িয়ে থাকে একা। ঘরের কড়িকাঠ গুণতে থাকে হয়তো।
ক মুহূর্ত্ত অতীত হ'তে না হ'তে ফিরে আসেন কৃষ্ণকিশোর। তাঁর
গ্‌ নাতিবৃহৎ আগ্নেয়াস্ত্র। একটা রাইফেল বোধ হয়।

—ওটা আবার কি হ'বে? এত রাতে শিকার...
ব্যঙ্গ-মিশ্রিত কণ্ঠে কথা বললো রাজেশ্বরী।

—শিকার করতে বেরুতে হবে না। ঘরে ব'সে...র ক'রে
কৃষ্ণকিশোর রাজেশ্বরীকে লক্ষ্য ক'রে বন্দুক দাগতে... বললেন
ক্রোধ এবং অপমানে কাঁপতে কাঁপতে বললেন।

—তামাসা রাখো এখন। বললো রাজেশ্বরী।—অ...জ এ
বাকী। তামাসা ভাল লাগে না এখন।

কৃষ্ণকিশোর বললেন,—তামাসা নয়, সত্যি সত্যিই শিকার।

বন্দুক উঁচিয়ে ধরতেই আঁৎকে উঠলো রাজেশ্বরী। ...টিয়ে
যেন! ভীতিকাতর কণ্ঠে বললে,—ওগো, এ কি ক'রছো? হ
ফসকে যদি—

কৃষ্ণকিশোর বললেন,—যা করছি ঠিকই করছি। তোম... স্ত্রী
থাকাই ভাল!

—কেন, আমি কি করেছি? ওগো, বন্দুক রেখে দাও তুমি, তো
পায়ে পড়ছি আমি। আর কখনও এমন কথা মুখে আনবো না,
এইবারটির মত ক্ষমা কর' তুমি! রাজেশ্বরীর কথায় অ...নি
কাঁদো-কাঁদো সুর যেন।

—ক্ষমা আমি কাউকে করি না। ক্ষমা করতে আমাকে ...য়
কৃষ্ণকিশোর কথা বলেন জোরালো সুরে।

গুড়ুম!! গুড়ুম!!

প্রথম কার্তুজটা ফসকে যায়। দেওয়ালে বিদ্ধ হয়। দ্বিত
বিঁধে যায় রাজেশ্বরীর কণ্ঠে। রক্তধারা গড়াতে থাকে। কি
গিয়েছিল সে। বলা হয় না। মুখ থেকে কথা বেরোয় না আর।

গুড়ুম!! গুড়ুম!!

আবার দু'টো আওয়াজ। দু'টি কার্তুজ দেগে বোধ করি তৃ

কৃষ্ণকিশোর অনন্যোপায় হয়ে বললেন,—ড্রিঙ্ক আমি করি। আত্মা আছে, তাকেও খেয়েছি। লিখে নাও সাহেব।

—ঠিক আছে। কথা বলতে বলতে জামার পকেট থেকে কাগজ আর পেন বের করলেন সাহেব। বললেন,—মার্ডার আপনিই করেছেন?

—আমি? বিস্ময়ে বললেন কৃষ্ণকিশোর।—না সাহেব, না, আমি না। স্যুইসাইড কেশ। সে আত্মহত্যা করেছে। আমি কখনও আমার বউকে খুন করতে পারি? আমি ড্রিঙ্ক করেছি এই দুঃখে সে স্যুইসাইড করেছে। খুন করেছি, তার সাক্ষী আছে কেউ?

বাঁকা হাসলেন ডেপুটি কমিশনার। বললেন,—আলবৎ আছে। আপনার সাক্ষী পাবে কোথায়? আপনার বাড়ীর লোকই সাক্ষী দেবে।

—ছিল বন্দুকটা। টোটা-ভর্ত্তি বন্দুক। বললেন কৃষ্ণকিশোর। চিন্তাকুল।

এমন সময়ে সোনার হাত-কড়াটা আনলেন হেড-নায়েব। সাহেব দেখে বিস্মিত হ'লেন না, যেন হতবাক্ হয়ে গেলেন।

আর বললেন,—সাহেব, তোমার সাগ্‌রেদদের বাইরে গিয়ে অপেক্ষা করতে বল'। কিছু কথা বলতে চাই আমি।

—অল রাইট। বললেন ডেপুটি। ইংরাজীতে কি যেন বললেন। পারিষদবর্গ ঘরের বাইরে চ'লে গেল। কতকগুলো বুটের শব্দ খটখট। ঘর ফাঁকা হয়ে গেল।

—চল' সাহেব, তোমাকে একটা ঘর দেখাই। দেখে তুমি অবাক্ হয়ে যাবে। উঠে পড়'। আর দেরী ক'র না। কথা বলতে বলতে ফরাস ছেড়ে উঠলেন কৃষ্ণকিশোর।

ডেপুটিও উঠলেন। মশ্-মশ্ শব্দ উঠলো। জুতোর শব্দ। চললেন হত্যাকারীর পিছু-পিছু।

এ-ঘর সে-ঘর পেরিয়ে, অনেকগুলো দালান অতিক্রম ক'রে চলার সিঁড়ি ভাঙলেন।

কৃষ্ণকিশোর অন্দরের দোতলার একটি ঘরের সমুখে এসে দাঁড়িয়ে পড়লেন। বললেন,—এই যাঃ, ঘরের চাবিটা আনতে ভুলে গেছি, অপেক্ষা কর' সাহেব। ডাক ছাড়লেন তিনি,—ওরে কে আছিস্?

একজন তাঁবেদার কাছাকাছি কোথায় ছিল। দৌড়তে দৌড়তে এসে উপস্থিত হ'য়ে কুর্নিশ ক'রে বললে,—হুকুম হুজুর।

—এই ঘরের চাবিটা নে আয় কাছারী থেকে। ছুটে যা, দেরী করবি না। বললেন কৃষ্ণকিশোর।

রাত্রি কত কে জানে! অন্যান্য দিন কোন আলো এমন জ্বলে না। নিবে যায়। গভীর রাত্রি যে! ঘড়ি-ঘরে কখন তিনটে বেজে গেছে।

—ডেড্-বডি এই ঘরে আছে? শুধোলে ডেপুটি।

—না সাহেব, না। যা আছে, দেখলে তুমি তাজ্জব হবে। বললেন কৃষ্ণকিশোর।

চাবি এনে হুজুরের হাতে তুলে দেয় তাঁবেদার। সেলাম করতে করতে পিছু হ'টে যায়।

—যাস্ কোথায়? বললেন কৃষ্ণকিশোর।—একটা মশাল নে আয়। ছুটে যা। সিঁড়ির মশালটাই নে আয় আপাততঃ।

মশাল আনে তাঁবেদার। মুহূর্ত্তের মধ্যে।

ঘরের মধ্যে দেওয়ালে টাঙিয়ে দিয়ে চ'লে যায়।

সাহেব তো দেখে হতবাক্। পাশাপাশি ঘড়া। অনেকগুলো। পাশাপাশি সিন্দুক। অনেকগুলো।

একটা একটা সিন্দুক খোলেন কৃষ্ণকিশোর।

চোখ বড় ক'রে দেখে সাহেব। সোনা, রূপো আর হীরে

দেখে যেন [illegible] যায়! পাইপ টানে আর দেখে! তার চোখে লোভ আর লোলু[illegible]

কৃষ্ণকি[illegible]বললেন,—যা চাইবে তাই পাবে সাহেব। কিন্তু লিখে নিতে হবে [illegible]ড কেশ।

কয়ে[illegible] কি যেন ভাবলো ডেপুটি কমিশনার। অনেক ভেবে বললে, —বেশ [illegible] টাই হবে। But, আমি এখন কিচ্ছু নেবো না। পরে একদিন [illegible] এসে নিয়ে যাবো। কিন্টু কেউ যেন না জানটে পারে।

স[illegible]লেন কৃষ্ণকিশোর,—শুধু তুমি আর আমি। কেউ জানবে না। [illegible]ও নয়।

[illegible]াইট। বললে ডেপুটি নিশ্চিন্ত হয়ে। বললে,—ডেড্-বডি বের [illegible]াও বাড়ী ঠেকে। দেরী ক'র না। দেরী করলে লোক-জান[illegible]য়ে যাবে। আমি লিখে দিচ্ছি সুইসাইড কেশ। But, বডি নি[illegible] সময় যেন চীৎকার করে না কেউ। খুব সাবধান!

বললেন কৃষ্ণকিশো[illegible],—এক্ষুণি ডেড্-বডি চ'লে যাবে। তোমার কে[illegible]া নেই। তবে [illegible]ক্ষণ না ডেড্-বডি যায় তোমাকে সাহেব থা[illegible]চ্ছ যে!

[illegible]শ কথা। হামি ঠাববো।

[illegible]' তোমাকে বৈঠকখানায় বসিয়ে আসি আগে। বললেন [illegible]ার।

[illegible]খন শেষ-রাত্রি।

একটি শবদেহ বহন ক'রে নিয়ে যায় কয়েক জন লোক। নীরব [illegible]াব-শোভাযাত্রা।

রাজেশ্বরী রাজ্যেশ্বরী সেজে ঘুমন্ত অবস্থায় লোকান্তরের পথে যাত্রা [illegible]রে। বাড়ীতে একটা চাপা কান্নার রোল ওঠে। গলা ফাটিয়ে কাঁদে

শুধু এলোকেশী। সে-ই শিশুবেলা থেকে যে হাতে ক'রে করেছে রাজেশ্বরীকে!

কালো আকাশ! পাতালের মতই বোধ করি কালো কাশ! আঁধার, আঁধার, আঁধার! আকাশ পাতাল! কলকাতায় আছে কি নেই বোঝা যায় না।

পূর্ণশশী শুধু সেই রাত্রির অন্ধকারে সন্তর্পণে পুকুর-ঘাটে লেন স্নান করতে! তিনিই যে স্বহস্তে সাজিয়ে দিয়েছেন রাজোকে লে লাল ক'রে দিয়েছেন রাজোকে সিঁদুর আর আলতায়। স্ব লে দিয়েছেন রাজোর অঙ্গে। ৪৭১১ সেন্টের পুরা শিশিটা।

পুকুর-ঘাটে নেমে কেমন যেন গা ছম-ছম করে পূর্ণশশীর!

চতুর্দ্দিক দেখেন ভয়ে-ভয়ে। দেখেন আঁধার, আঁধার, ! আকাশ পাতালের মতই কালো হয়ে আছে!

আকাশ-পাতাল!